# হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি

॥ একাদশ খণ্ড ॥

পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডে

সম্পাদনা

ধরিত্রী রায়
অসীমকুমার চট্টোপাধ্যায়



দীপায়ন : ২০ কেশব সেন স্ট্রীট । কলিকাতা-৭০০ ০০৯

# Hindusthani Sangeet-Paddhati

*by*

**Pandit Bishnunarayan Bhatkhande**

**Vol.—XI**

বঙ্গানুবাদ
সন্দীপন ভট্টাচার্য ॥ অসীমকুমার চট্টোপাধ্যায়
প্রথম প্রকাশ ॥ বৈশাখ ১৩৯৯
প্রকাশক ॥ রেণুকা সাহা
২০ কেশব সেন স্ট্রীট ॥ কলিকাতা ৭০০ ০০৯
প্রচ্ছদপট ॥ সন্দীপন ভট্টাচার্য
মুদ্রাকর ॥ দি প্যারট প্রেস
৭৬/২ বিধান সরণী ॥ কলিকাতা ৭০০ ০০৬

কবি ও সুরকার কাজী নজরুল ইসলামের
পুণ্য স্মৃতির উদ্দেশে

## ।। দ্বাদশ খণ্ডের বিষয়সূচী ।।

চিহ্ন ও তাল পরিচিতি ( তালের মাত্রা, নিয়ম এবং বোল )।

শাস্ত্রীয় পরিচয় :

বিষয় প্রবেশ। প্রাচীন এবং মধ্যযুগ থেকে বর্তমানকাল পর্যন্ত সংগীতের ক্রমবিবর্তন। গত দুই শতকের প্রাকৃত এবং উর্দু সংগীত গ্রন্থ। মধ্যযুগে রাগসমূহের বর্গীকরণ পদ্ধতি। বর্তমান যুগের শ্রুতিস্বর-বাদ। রাগের ব্যাখ্যা-কালে 'স্বর' ও 'বর্ণ' শব্দের ব্যুৎপত্তি ও তাৎপর্য। জাতি ও নিবদ্ধ গান। রাগালাপ। বাদী-সমবাদী। রাগ-গায়নের অর্থ ও পদ্ধতি। কণ্ঠস্বর ( আওয়াজ ) অভ্যাস বা তানালাপ। সাধারণ শ্রোতাদের উপর রাগবহুল সংগীতের প্রভাব। পছন্দ এবং এর পরিণাম। সংগীতের উপরু কথার ( গান ) প্রভাব। সংগীতের মারাঠীকরণ। অভিরুচি। সংগীত সম্মেলনের উপর বর্তমান পরিস্থিতির প্রভাব। সংগীত শিক্ষার্থীদের প্রগতি। রাগ ও রস। রাগ আলাপে সাংসারিক জীবনের সঠিক প্রতিফলন। সংগীতজীবীদের বিভাগ। বাগ্‌গেয়কার। কলাবন্ত। সংগীত শিক্ষক। সংগীত শাস্ত্রকার। কণ্ঠস্বরের তারতম্য অনুযায়ী সংগীত শিক্ষার্থীদের বিভাজন। সংগীত সংস্থা।

কাফী ঠাঠের অপ্রসিদ্ধ রাগসমূহ :

সূহা-সুধরাই, শাহনা, নায়কীকান্‌হাড়া, দেশাখ্য ( দেয়সাখ্য ), কৌশিককান্‌হাড়া ( কৌসী ), মেঘমল্লার, সুরমল্লার, রামদাসী মল্লার, নটমল্লার, মীরাবাঈকী মল্লার, চরজ্‌কী মল্লার, চঞ্চলসস মল্লার, ধূলিয়ামল্লার, রূপমঞ্জরীমল্লার, শ্রীরঞ্জনী, আভোগী, চন্দ্রকৌঁস, গৌড়, মালগুঞ্জ।

আশাবরী ঠাঠের অপ্রসিদ্ধ রাগসমূহ :

দেসী, কোমলদেসী, গান্ধারী, দেবগান্ধার, খট, খটতোড়ী, যৌনফ, গোপিকাবসন্ত, সিন্ধভৈরবী।

ভৈরবী ঠাঠের অপ্রসিদ্ধ রাগসমূহ :

বিলাসখানীতোড়ী, মোটকী, ভূপালতোড়ী, উত্তরীগুণকলী, বসন্তমুখারী।

তোড়ী ঠাঠের অপ্রসিদ্ধ রাগসমূহ :

গুর্জরীতোড়ী, লাচারীতোড়ী, লছমীতোড়ী, বহাদুরীতোড়ী, অঞ্জনীতোড়ী।

এই আটত্রিশটি রাগের স্বরবিস্তার ও অন্তর্ভুক্ত ১০৪টি গানের বাণী।

# প্রকাশনা প্রসঙ্গে

পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডে বিরচিত 'হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি'র একাদশ খণ্ড প্রকাশিত হল। আশা করা যাচ্ছে পরবর্তী মাসেই দ্বাদশ খণ্ড প্রকাশ করা সম্ভবপর হবে। কাগজের দুষ্প্রাপ্যতা এবং অস্বাভাবিক মূল্যবৃদ্ধি, বিদ্যুতাভাবে ছাপাখানার কাজের অসুবিধা ইত্যাদি কারণে খণ্ডগুলি দ্রুত প্রকাশ করা সম্ভবপর না হওয়ার জন্য গুণী পাঠক ও শুভানুধ্যায়ীদের নিকট আমরা ক্ষমাপ্রার্থী।

এই খণ্ডে শাস্ত্রীয় পরিচয়ের সাথে ভৈরব ঠাটের রাগসমূহ যথা—রাগ বঙ্গালভৈরব, আনন্দভৈরব, সৌরাষ্ট্রটংক, অহীরভৈরব, শিবভৈরব বা শিবমতভৈরব, প্রভাত, ললিতপঞ্চম, মেঘরঞ্জনী, গুণক্রী, জোগিয়া, দেবরঞ্জনী, বিভাস, ঝীলফ্, গৌরী, জঙ্গুলা ; পূর্বী ঠাটের রাগসমূহ যথা—রাগ গৌরী, ত্রিবেণী, টংকী, মালবী, বিভাস, রেবা, জেতশ্রী, দীপক, হংসনারায়ণী, মনোহর ; মারবা ঠাটের রাগসমূহ যথা—পূরিয়া, পূর্বকল্যাণ, মালীগৌরী, জেত, বরারী, বিভাস, পঞ্চম, ভাটিয়ারী, ভঙ্খার, সাজগিরী, ললিতা গৌরী ; কাফী ঠাটের রাগসমূহ যথা—সিন্দুরা, সিন্ধ, বরওয়া, পঞ্জাবী বরওয়া, ধনাশ্রী, ধানী, প্রদীপকী, হংসকংকণী, পলাসী, মধ্যমাদিসারঙ্গ, শুদ্ধসারঙ্গ, বড়হংস সারঙ্গ, সামন্তসারঙ্গ, মিয়াঁকী সারঙ্গ, লংকদহনসারঙ্গ, পটমঞ্জরী—এই বাহান্নটি রাগের মোট ১৬৭ গান স্বরলিপিসহ দেওয়া হয়েছে। বইটির মরাঠী ও হিন্দী সংস্করণ অনুযায়ী সমস্ত বিষয় মূলানুগ রাখলেও কিছু কিছু রাগের নাম এবং গানের শব্দ আমরা বাংলায় প্রচলিত উচ্চারণ অনুযায়ী দিয়েছি। স্বরলিপির শেষে প্রতিটি রাগের বিস্তারিত স্বরবিস্তার দেওয়া হয়েছে এবং অন্তর্ভুক্ত সমগ্র গানের বাণীগুলিকে রাগ-অনুসারে আলাদা করে দেওয়া হয়েছে পরিশিষ্ট হিসেবে।

দ্রুত প্রকাশ করার তাগিদে অনবধানতাবশত কিছু কিছু ছাপার ভুল রয়ে যাচ্ছে, পরবর্তী সংস্করণে এইসব ভুল নিশ্চিত সংশোধন করা সম্ভবপর হবে বলে আশা করছি।

ভারতীয় শাস্ত্রীয় সংগীতের এই চিরায়ত গ্রন্থ প্রকাশ করতে গিয়ে যখনই প্রয়োজন হয়েছে অকৃপণ সহযোগিতা এবং উৎসাহ দিয়ে যাঁরা সাহায্য করেছেন, সেইসব প্রাজ্ঞ সঙ্গীতজ্ঞমহোদয় ও সঙ্গীতানুরাগী সুহৃদগণকে আন্তরিক কৃতজ্ঞতা জ্ঞাপন করছি।

# শিক্ষকদের প্রতি

১. যে-কোন স্বরকে ষড়্জ ( সা ) ধরে নিয়ে শিক্ষার্থীদের ঐ স্বরের সঙ্গে মিলিয়ে অভ্যাস করানো দরকার। শিক্ষকদের উচিত নিজে ষড়্জ স্বরকে স্পষ্ট, গভীর ও মধুর গলায় উচ্চারণ করে দেখানো এবং শিক্ষার্থীদের প্রতিদিন বারবার উচ্চারণ করানো।

২. কোন শিক্ষার্থী যেন শিক্ষকের সঙ্গে না গায়, সেদিকে খেয়াল রাখা উচিত। প্রথমে শিক্ষক নিজে গেয়ে শোনাবেন, তারপর শিক্ষার্থীরা সেইভাবে গাইবে।

৩. কোন শিক্ষার্থী যেন গলা চেপে না গায়, সেদিকেও মনোযোগ দেওয়া দরকার।

৪. একসঙ্গে তিনজনের বেশী শিক্ষার্থীকে গান গাওয়ানো উচিত নয়।

৫. স্বরজ্ঞান শেখানোর জন্য প্রথম থেকেই ব্ল্যাকবোর্ড ব্যবহার করুন। ব্ল্যাকবোর্ডে স্বরপঙক্তি লিখে শিক্ষার্থীদের দিয়ে তা পড়ান।

৬. শিক্ষার্থীদের দ্বারা উচ্চারিত স্বর স্থান, শ্বাসক্রিয়ার ( দম ) দিকে নজর দিতে হবে। তারা ক্লান্ত হয়ে পড়ছে কিনা, তাও দেখা দরকার।

৭. সরগম শুরু করানোর আগে দেখে নেওয়া দরকার শিক্ষার্থীদের স্বরজ্ঞান ভালোমতো তৈরী হয়েছে কিনা। কারণ, সরগমের জ্ঞান তৈরী হলে রাগজ্ঞান গড়ে উঠতে থাকে। কাজেই স্বরজ্ঞান সুদৃঢ় করে তোলা দরকার।

৮. স্বর শেখানোর আগেই তাল এবং মাত্রার ব্যাপারে শিক্ষা দেওয়া দরকার, কারণ সরগম শেখার জন্য তাল ও মাত্রা সম্বন্ধে স্বচ্ছ ধারণা থাকা একান্তই জরুরী।

৯. গানের কথা শেখানোর আগে ঐ কথাগুলির উপরে লিখিত স্বরসমূহ অলঙ্কারসহ বলার অভ্যাস করাতে হবে শিক্ষার্থীদের।

১০. শুদ্ধস্বরের পাঠগুলি পড়া এবং বলা ভালোভাবে রপ্ত হয়ে যাওয়ার পর বিকৃত স্বরগুলির দিকে মনোযোগ দিতে হবে। বিকৃত স্বরগুলির স্থান শুদ্ধস্বরের অর্ধান্তরে হয়ে থাকে, তাই এগুলি বোঝানোর সময় 'গম' এবং নিসা' এই স্বরগুলিকে কাজে লাগান। যেমন, 'মপ' এই স্বরগুলির মধ্যে মধ্যে 'নিসা' উচ্চারণ করান। বিকৃত স্বর ঠিক কখন এবং কীভাবে শেখানো হবে, তা নির্ভর করে শিক্ষকের বিবেচনা ও যোগ্যতার ওপর।

## ॥ ব্যবহৃত স্বরচিহ্ন পরিচিতি ॥

রে, গ, ধ, নি—এই স্বরগুলির নিচে '—' এরকম আড়াআড়ি রেখা থাকলে কোমল স্বর, আর না-থাকলে শুদ্ধ স্বর বলে বুঝতে হবে।

ম—এই স্বরটিকে শুদ্ধ মধ্যম তথা কোমল বলে বুঝতে হবে।

র্ম এই প্রকার স্বরকে তীব্র মধ্যম বলে বুঝতে হবে।

· যে স্বরের নিচে এরকম বিন্দু দেওয়া আছে, সেই স্বরটি মন্দ্র-সপ্তকের এবং যে স্বরের ওপরে এরকম বিন্দু দেওয়া আছে, সেই স্বরটি তার-সপ্তকের অন্তর্গত বলে বুঝতে হবে।

⌴, ‿ এই চিহ্নের মধ্যস্থ স্বরগুলিকে এক মাত্রা-কালে গাইতে বা বাজাতে হবে।

⌐¬, ⁀ এই চিহ্নের সাহায্যে কোন্ স্বর থেকে কোন্ স্বর পর্যন্ত মীড় আছে, তা বোঝানো হয়েছে।

— যে স্বরের আগে এই চিহ্ন আছে, সেই স্বরকে একমাত্রা বাড়িয়ে গাইতে হবে। এরকম চিহ্ন না-থাকলে ঐ সময়টুকুকে বিশ্রাম বলে বুঝতে হবে।

ঽ গানের কথার মধ্যে যেখানে এরকম অবগ্রহ-চিহ্ন দেওয়া আছে, সেখানে গানের অক্ষরের অন্তিম স্বরটিকে ( আ-কার উ-কার ইত্যাদি ) একমাত্রা কাল বাড়াতে হবে। যেমন দাঽ = দাআ।

( ) এরকম বন্ধনী চিহ্নের মধ্যে লিখিত স্বরগুলির পরের স্বর, বন্ধনাভুক্ত স্বরটি, তার আগের স্বর এবং আবার ঐ স্বরটি—এই চারটি স্বরকে একমাত্রায় গাইতে হবে। যেমন (প) = ধপমপ, (ম) = পমগম, (সা) = রেসানিসা।

কোথাও কোথাও স্বরের উপরে কিছু স্বর দেওয়া হয়েছে। এগুলিকে স্পর্শ স্বর বা আলঙ্কারিক স্বর (Grace Note) বলা হয়। এই সূক্ষ্ম স্পর্শস্বরগুলিকে নতুন শিক্ষার্থীরা ঠিকমতো ফুটিয়ে তুলতে না পারলেও তার জন্য রাগের কোন হানি ঘটবে না। কিন্তু এগুলিকে ঠিকমতো ফুটিয়ে তুলতে পারলে গান অনেক মনোহর হয়ে উঠবে।

× এই চিহ্নের সাহায্যে তালের 'সম' দেখানো হয়েছে। 'সম'-কে প্রথম তাল ধরে নিয়ে শেষ তালটিকেও এক আবর্তনের পর ঐ জায়গাতেই ফিরিয়ে আনতে হবে।

• এই চিহ্ন দ্বারা তালের খালি জায়গা বোঝানো হয়েছে। অর্থাৎ ঐ জায়গায় কোন তাল থাকবে না।

# তাল-পরিচিতি

( মাত্রা, নিয়ম ও বোল )

দাদরা ( ছয় মাত্রা ), ঝপতাল ( দশ মাত্রা ), চৌতাল ( বারো মাত্রা ), একতাল ( বারো মাত্রা ), আড়া চৌতাল ( চৌদ্দ মাত্রা ), ধমার তাল ( চৌদ্দ মাত্রা ), দীপচন্দী তাল ( চৌদ্দ মাত্রা ), তিলওয়ারা ( ষোলো মাত্রা ) এবং ত্রিতাল ( ষোলো মাত্রা ) ইত্যাদির মাত্রা নিয়ম ও বোল প্রথম খণ্ডে এবং রূপকতাল ( সাত মাত্রা ) সুলতাল ( দশ মাত্রা ) ব্রহ্ম তাল ( আটাশ মাত্রা ) দ্বিতীয় খণ্ডে এবং তীব্রা তাল (সাত মাত্রা ), ঝুম্‌রা তাল ( চৌদ্দ মাত্রা ) চতুর্থ খণ্ডে এবং রূপকতাল ( সাতমাত্রা ), গজঝম্পা তাল ( পনেরো মাত্রা ), শিখর তাল ( সতেরো মাত্রা ) ও মত্ত তাল ( আঠারো মাত্রা ) সপ্তম খণ্ডে সন্নিবেশিত হয়েছে। সেই কারণে অপ্রয়োজনবোধে এই খণ্ডে আর দেওয়া হলো না।

## অনুক্রমণিকা

# আধুনিক বা 'লক্ষ্য' সঙ্গীত

## ইউরোপীয় সপ্তক

বীণার একটি মুক্ত তারে আঘাত করলে যদি তা থেকে প্রতি সেকেণ্ডে ২৪০ বার আন্দোলন সৃষ্টি হয়, তাহলে এভাবে উদ্ভূত স্বরকে মধ্য-সপ্তকের আরম্ভের ( যাকে 'মধ্য ষড়্‌জ' বলা হয়ে থাকে ) ষড়্‌জ বলে ধরে নেওয়া হয়। বীণার এই তারের দৈর্ঘ্য ক্রমশ কমিয়ে আনলে স্বরও উঁচু হতে থাকবে। তারের দৈর্ঘ্য অর্ধেক করে দিলে আন্দোলন-সংখ্যা মুক্ত তারের আন্দোলনের দ্বিগুণ হয়ে উঠবে। অর্থাৎ এই তারের দৈর্ঘ্যের ঠিক মাঝখানে যদি একটি পর্দা বাঁধা হয়, তাহলে ঐ পর্দা পর্যন্ত তারের অংশ এবং পর্দা থেকে শেষ পর্যন্ত তারের অংশ—এই দুটি অংশ থেকে ষড়্‌জ উৎপন্ন হবে এবং তার আন্দোলন-সংখ্যা হবে প্রতি সেকেণ্ডে ৪৮০। যে-কোন স্বরের আন্দোলন-সংখ্যা প্রতি সেকেণ্ডে কত হবে, তা যন্ত্রের সাহায্যে পরিমাপ করা যায়। এই হিসেব অনুযায়ী ইউরোপীয় সপ্তকের প্রথম ( অর্থাৎ মধ্যম ) ষড়্‌জের (ওখানে যেটি 'C' নামে চিহ্নিত ) তারের আন্দোলন-সংখ্যা প্রতি সেকেণ্ডে ২৪০, ঋষভ (D) এর ২৭০, গান্ধার (E)-এর ৩০০, মধ্যম (F)-এর ৩২০, পঞ্চম (G) এর ৩৬০, ধৈবত (A)-এর ৪০০, নিষাদ (B)-এর ৪৫০ এবং তার ষড়্‌জ (C)-এর আন্দোলন সংখ্যা ৪৮০। একে ইউরোপীয় 'টেম্পার্ড' সপ্তক' বলা হয়ে থাকে। সপ্তকের যে-কোন স্বর থেকে তার পরের পঞ্চম স্বরটির কম্পন-সংখ্যা দেড় গুণ হয় এবং এই দুটি স্বরের মধ্যে সম্বাদ বা 'হারমনি' হয়ে থাকে। এই নিয়মটি এবং উপরিউক্ত 'তার-সপ্তকে দ্বিগুণ কম্পন-সংখ্যা হওয়ার নিয়ম'—এই দুটি নিয়মের সাহায্যে একটি সপ্তকের স্বরগুলির আন্দোলন-সংখ্যা যন্ত্রের সাহায্য ছাড়া শুধুমাত্র গণিতের দ্বারাই নির্ধারণ করা যায়। যেমন, ষড়্‌জের আন্দোলন-সংখ্যা ২৪০ হলে পঞ্চমের আন্দোলন হবে তার দেড়গুণ, অর্থাৎ ৩৬০। পঞ্চম থেকে পরবর্তী পঞ্চম স্বরটি হচ্ছে তার-ঋষভ। এর আন্দোলন-সংখ্যা হবে ৩৬০-এর দেড়গুণ, অর্থাৎ ৫৪০। তার-ঋষভের আন্দোলন ৫৪০ হলে মধ্য-ঋষভের আন্দোলন-সংখ্যা হবে তার অর্ধেক, অর্থাৎ ২৭০। মধ্য-ঋষভের থেকে পঞ্চম স্বরটি হলো মধ্য-ধৈবত। এর আন্দোলন ২৭০-এর দেড়গুণ, অর্থাৎ ৪০৫। মধ্য-ধৈবত থেকে পঞ্চম স্বর তার-গান্ধারের আন্দোলন হবে ৪০৫-এর দেড়গুণ অর্থাৎ ৬০৭½ এবং মধ্য-গান্ধারের ৩০৩¾। এই স্বর থেকে পঞ্চম স্বর মধ্য-নিষাদের আন্দোলন এর দেড়গুণ ৪৫৫⅝ এবং মধ্য-মধ্যমের আন্দোলন তার-ষড়্‌জের ⅔ অর্থাৎ ৩২০।

এইভাবে সম্পূর্ণ সপ্তকের আন্দোলন হচ্ছে যথাক্রমে ২৪০, ২৭০, ৩০৩$\frac{৩}{৪}$, ৩২০, ৩৬০, ৪০৫, ৪৫৫$\frac{৫}{৮}$ এবং ৪৮০। এর মধ্যে গান্ধার, ধৈবত আর নিষাদের আন্দোলন-সংখ্যা দশ দিয়ে নিঃশেষে বিভাজ্য নয় বলে এই স্বরগুলিকে যন্ত্রের সাহায্যে যথাযথভাবে নিরূপণ করা যায় না। তাই এই 'টেম্পার' থেকে 'টেম্পার্ড' সপ্তকে গান্ধারের ৩০০, ধৈবতের ৪০০ এবং নিষাদের আন্দোলন-সংখ্যা ৪৫০ বলে ধরে নেওয়া হয়। অন্যভাবে বললে, ইউরোপীয় পদ্ধতি অনুযায়ী দুটি সন্নিহিত স্বরের মধ্যেকার ব্যবধান তিন ধরনের হয়ে থাকে— (১) মেজর টোন, (২) মাইনর টোন, (৩) সেমি টোন। দুটি স্বরের মধ্যান্তর মেজর টোন হলে তার পরিমাণ $\frac{৯}{৮}$, মাইনর টোন হলে $\frac{১০}{৯}$ এবং সেমি টোন হলে $\frac{১৬}{১৫}$ হয়ে থাকে। ষড়্জ ঋষভ, মধ্যম-পঞ্চম এবং পঞ্চম ধৈবতের মধ্যান্তর 'মেজর টোন', ঋষভ-গান্ধার এবং ধৈবত নিষাদের মধ্যান্তর 'মাইনর টোন' আর গান্ধার-মধ্যম ও নিষাদ তার ষড়্জের মধ্যান্তরকে 'সেমি টোন' বলে ধরা হয়।

## হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতির সর্বসম্মত নিয়ম

(১) প্রতিটি রাগে অন্ততপক্ষে পাঁচটি স্বর থাকতেই হবে। রাগের তিনটি শ্রেণী—১) ঔড়ুব (যাতে পাঁচটি স্বর থাকে), ২) ষাড়ব (যাতে ছয়টি স্বর থাকে এবং ৩) সম্পূর্ণ (যাতে সাতটি স্বর থাকে)।

(২) কোন রাগের আরোহে পাঁচ বা ছয়টি স্বর এবং অবরোহে সাতটি স্বর প্রযুক্ত হলে অথবা ঠিক এর বিপরীত রীতিতে স্বর প্রযুক্ত হলে কোন কোন গ্রন্থকার এ-ধরনের রাগকে 'সম্পূর্ণ' শব্দটি দিয়েই চিহ্নিত করে থাকেন।

(৩) দুই, তিন অথবা চারটি স্বরের সমুদায়কে 'তান' বলা যায়, রাগ নয়।

(৪) ঔড়ুব, ষাড়ব ও সম্পূর্ণ, এগুলি আসলে রাগের আরোহ এবং অবরোহ উভয় ক্ষেত্রেই প্রযোজ্য গুণ, তাই প্রত্যেক ঠাঠ বা মেলে গাণিতিক হিসাব অনুযায়ী এই ৯-টি রূপ দেখা যেতে পারেঃ ঔড়ুব-ঔড়ুব (অর্থাৎ আরোহও ঔড়ুব এবং অবরোহও ঔড়ুব), ঔড়ুব-ষাড়ব, ঔড়ুব-সম্পূর্ণ, ষাড়ব-ঔড়ুব, ষাড়ব-ষাড়ব, ষাড়ব-সম্পূর্ণ, সম্পূর্ণ-ঔড়ুব, সম্পূর্ণ-ষাড়ব এবং সম্পূর্ণ-সম্পূর্ণ।

(৫) অধিকন্তু কোন রাগেই মধ্যম এবং পঞ্চম-এ দুটি স্বরই একসঙ্গে বর্জ্য হতে পারে না।

(৬) সপ্তকের পূর্বাঙ্গ এবং উত্তরাঙ্গ নামক দুটি ভাগ থাকে। পূর্বাঙ্গ হলো সা থেকে প পর্যন্ত এবং উত্তরাঙ্গ ম থেকে সাঁ পর্যন্ত।

(৭) হিন্দুস্থানী পদ্ধতির সমস্ত রাগেরই স্বর অনুযায়ী তিনটি শ্রেণী হয়—(১) কোমল রে এবং ধ স্বরবিশিষ্ট সন্ধিপ্রকাশ রাগ, (২) তীব্র রে, ধ এবং গ স্বরবিশিষ্ট রাগ, (৩) কোমল গ, নি স্বরবিশিষ্ট রাগ। রাগের গায়ন-সময়ের সঙ্গে এই শ্রেণীবিভাজনের ঘনিষ্ঠ সম্বন্ধ আছে।

(৮) সন্ধিপ্রকাশ রাগগুলি গাওয়া হয় সূর্যোদয় আর সূর্যাস্তের সময়, সেইজন্যই এগুলিকে সন্ধিপ্রকাশ রাগ বলা হয়ে থাকে। এই রাগগুলি গাওয়ার পর তীব্র রে, গ এবং ধ স্বরবিশিষ্ট রাগগুলি গাওয়া হয় এবং তারপর গাওয়া হয় কোমল গ, নি স্বরবিশিষ্ট রাগগুলি। সন্ধিপ্রকাশের মুহূর্ত প্রতিদিন দুবার করে আসে, কাজেই এই পর্যায়ক্রমটিও দিনে-রাতে একইরকম থাকে।

(৯) হিন্দুস্থানী সঙ্গীতে মধ্যম স্বরটি অত্যন্ত বৈচিত্র্যময়। রাগের সময় নিরূপণের জন্য এর সাহায্য তো নিতেই হয়, তাছাড়াও এই স্বরটির প্রয়োগের সাহায্যে রাগের প্রকৃতি পর্যন্ত বদলে দেওয়া যায়। এই জন্য এই স্বরটিকে কখনও-কখনও 'অধ্বদর্শক' বলা হয়ে থাকে।

(১০) আমাদের সঙ্গীত পদ্ধতিতে তীব্র ম প্রযুক্ত রাগগুলির বেশিরভাগই রাত্রিকালীন রাগ। দিনের বেলায় তীব্র ম-বিশিষ্ট রাগ খুব-একটা গাওয়া হয় না।

(১১) যে রাগগুলি দুপুর বারটা থেকে রাত বারটার মধ্যে গাওয়া হয়, সেগুলিকে বলা হয় 'পূর্বরাগ' আর যে রাগগুলি গাওয়া হয় রাত বারটা থেকে দুপুর বারটার মধ্যে, সেগুলিকে বলা হয় 'উত্তর-রাগ।'

(১২) যে-কোন রাগকে তার নির্দিষ্ট সময়ে গাইলেই তা বেশি মধুর শোনায়।

যথাকালে সমারব্ধং গীতম্ ভবতি রঞ্জকম্।
অতঃ স্বরস্য নিয়মাত্ রাগেঽপি নিয়মঃ কৃতঃ॥

এর অর্থ হলো যে যখন মেনে নেওয়াই হয়েছে অমুক সময়ে অমুক স্বর বেশি মনোরম হয়ে ওঠে, তখন ঐ স্বরগুলি অনুযায়ী রাগের সময় নির্ধারণের কাজটা আপনা-আপনিই সমাধা হয়ে যায়।

(১৩) পূর্ব-রাগগুলির ক্ষেত্রে বেশিরভাগ সময় পূর্বাঙ্গেরই ( সা থেকে প পর্যন্ত ) কোন-একটি স্বর বাদী স্বর হিসেবে প্রযুক্ত হয় আর উত্তর-রাগগুলির ক্ষেত্রে বাদী স্বরটি গৃহীত হয় উত্তরাঙ্গ ( ম থেকে র্সা পর্যন্ত ) থেকে। সেইজন্য পূর্ব-রাগগুলিকে 'পূর্বাঙ্গবাদী' আর উত্তর-রাগগুলিকে 'উত্তরাঙ্গবাদী' বলা হয়ে থাকে।

(১৪) সা, ম এবং প—এই তিনটি স্বর উভয় অঙ্গেই থাকে বলে যে রাগগুলিতে এই স্বরগুলি বাদী স্বর হিসেব প্রযুক্ত হয়, সেগুলিকে সর্বকালীন বলে মেনে নেওয়া হয়।

(১৫) রাগের ক্ষেত্রে নিম্নলিখিত পাঁচটি বিষয় একান্তই অপরিহার্য :

১) ঠাঠ, ২) আরোহ-অবরোহ, ৩) বাদী-সম্বাদী, ৪) সময়, এবং ৫) মনোহারিত্ব।

(১৬) প্রত্যেক রাগে একটিই বাদী স্বর এবং একটিই সম্বাদী স্বর থাকে। বাদী স্বর পূর্বাঙ্গের অন্তর্গত হলে ষড়্জ-পঞ্চম-ভাব অনুযায়ী সম্বাদী স্বরটি উত্তরাঙ্গের অন্তর্গত হয়ে থাকে। আবার বাদী স্বর উত্তরাঙ্গের হলে সম্বাদী স্বরটি আসে পূর্বাঙ্গ থেকে। বাদী এবং সম্বাদী স্বরের মধ্যে অন্তত চারটি স্বরের ব্যবধান থাকে। সাধারণত সমশ্রুতিক স্বরগুলিই সম্বাদী স্বর হিসেবে ব্যবহৃত হয়। শেষ স্বরগুলিকে 'অনুবাদী' হিসেবে ধরা হয় এবং অপ্রযুক্ত স্বরগুলিকে বলা হয় বর্জ্য স্বর অথবা 'বিবাদী'। কখনও-কখনও রাগের মনোহারিত্ব বাড়ানোর জন্য উপযুক্ত স্থানে বিবাদী স্বরের প্রয়োগও করা হয় উপযুক্ত মাত্রায়। তান লাগানোর সময় যাতে বক্র ও তির্যক টুকরা-র সৃষ্টি না হয়, তার জন্যও গায়করা বিবাদী স্বর প্রয়োগ করে থাকেন। অনেক সময় অর্ধান্তরযুক্ত স্বরকেই অবরোহে বিবাদী হিসেবে গ্রহণ করা হয়। রে-র পর গ্‌, গ-র পর ম, র্ম-র পর প এবং ধ-র পরে নি্‌—এইভাবে বিবাদী স্বর পাওয়া যায়। একান্তরযুক্ত স্বরও কখনও-কখনও এ রকম হতে পারে। বর্জ্য হিসাবে পরিচিত স্বরগুলির 'কণ' নিয়মিত স্বরগুলির সঙ্গে স্পর্শ-স্বর হিসেবে ব্যবহার করলে রাগের কোন হানি তো ঘটেই না, বরং এর ফলে উচ্চারণ অনেক সহজ হয়ে যায়। একেই 'ঈষৎস্পর্শ' বলা হয়ে থাকে।

(১৭) সাধারণত একই স্বরের দুটি রূপ ( তীব্র ও কোমল ) পরপর প্রয়োগ করা হয় না। যদি কোথাও এমনটা দেখা যায়, তাহলে সেটাকে ব্যতিক্রম বলেই ধরতে হবে, যেমন ললিত রাগে দুটি মধ্যমের প্রয়োগ।

(১৮) যে রাগে তীব্র মধ্যম প্রযুক্ত হয়, সেই রাগে শুধু কোমল নিষাদ ব্যবহৃত হয় না। দুটি মধ্যম এবং দুটি নিষাদবিশিষ্ট রাগ হতে পারে।

(১৯) সন্ধিপ্রকাশ রাগগুলি করুণ ও শান্তরস এবং এর অন্তর্গত অন্যান্য রসগুলির পক্ষে একান্ত উপযুক্ত। তীব্র রে, ধ এবং গ-যুক্ত রাগগুলি শৃঙ্গার, হাস্য ও তার অন্তর্গত রসগুলির পক্ষে উপযুক্ত আর কোমল গ এবং নি-যুক্ত রাগগুলি বীর, রৌদ্র ও ভয়ানক রসগুলির পক্ষে উপযুক্ত।

(২০) যে-সব রাগের বাদী স্বর সা, মা বা প—সেগুলি গম্ভীর প্রকৃতির রাগ হয়ে থাকে।

(২১) পরের প্রহরের রাগে যাওয়ার সময় আগের প্রহরের শেষ লগ্নের রাগগুলির মধ্যে ধীরে ধীরে একই স্বরের দুটি রূপ প্রযুক্ত হতে থাকে। যেমন, মধ্যরাত্রির কোমল গ এবং নি-যুক্ত রাগ শুরু করার আগে খমাজ ঠাঠের শেষদিককার রাগগুলিতে দুটি গান্ধার এবং দুটি নিষাদ প্রযুক্ত হয়।

এ-ধরনের মধ্যবর্তী রাগগুলিকে 'পরমেলপ্রবেশক' বলা হয়ে থাকে।

(২২) সাধারণত পূর্ব-রাগ এবং উত্তর রাগ পরস্পরের 'জবাব' হিসেবেই ব্যবহৃত হয়। যেমন, বিলাবলের সন্ধ্যাকালীন জবাব হলো কল্যাণ, সারঙ্গের জবাব কানড়া, ভৈরবের জবাব পূর্বী ইত্যাদি।

(২৩) প্রতিটি ঠাঠ থেকেই পূর্ব রাগ এবং উত্তর-রাগ সৃষ্টি হয়ে থাকে। একটি অঙ্গের রাগের বাদী-সম্বাদীর পরিবর্তন ঘটিয়ে সেটিকে দ্বিতীয় অঙ্গের রাগে পরিণত করা যায়।

(২৪) প্রাতঃকালীন রাগগুলিতে কোমল রে এবং ধ-র প্রাবল্য দেখা যায় আর সন্ধ্যাকালীন রাগে দেখা যায় তীব্র গ এবং তীব্র নি-র প্রাবল্য।

(২৫) সন্ধ্যাকালীন সন্ধিপ্রকাশ রাগগুলিতে কোমল ম খুবই কম ব্যবহৃত হয়। প্রাতঃকালীন সন্ধিপ্রকাশ রাগগুলিতে তীব্র ম ব্যবহৃত হয় খুব কম।

(২৬) রাগে স্বরগুলি ব্যবহারের কম-বেশি মাত্রা অনুযায়ী প্রবল, দুর্বল অথবা সমপ্রকৃতির হয়ে থাকে।

(২৭) রাগ-বিস্তারের ক্ষেত্রে তিরোভাব দেখিয়ে মনোহারিত্ব বাড়ানোর জন্য বাদী স্বর ছাড়া অন্য স্বরগুলিকে 'অংশত্ব' ( আগে আনা ) দেওয়া হয়ে থাকে। 'কণ' একটি গুরুত্বপূর্ণ বিষয়। কখনও-কখনও 'কণ'-এর সাহায্যেই রাগ ভেদ করা যেতে পারে।

(২৮) রাত্রির প্রথম প্রহরে গেয় রাগগুলিতে যেখানে দুটি মধ্যম প্রযুক্ত হয়ে থাকে. সেখানে আরোহে এবং অবরোহে শুদ্ধ মধ্যম ব্যবহৃত হয়।

(২৯) রাত্রির প্রথম প্রহরে গেয় দুটি মধ্যমবিশিষ্ট রাগগুলিতে 'আরোহে তু নিবক্রং স্যাদবরোহে গবক্রিতমঃ'-এর নিয়মটি প্রযুক্ত হতে দেখা যায়। এ সব রাগে নিষাদ স্বরটি দুর্বল হয়ে থাকে।

(৩০) দুটি মধ্যমবিশিষ্ট রাগগুলির অন্তরালে যথেষ্ট সমতা থাকে। এদের পরস্পরের পার্থক্য স্পষ্টভাবে বোঝা যায় আরোহের ক্ষেত্রে।

(৩১) উত্তর-রাগগুলির রাগস্বরূপ অবরোহে এবং পূর্ব-রাগগুলির রাগস্বরূপ আরোহে স্পষ্টভাবে ফুটে ওঠে।

(৩২) 'নি্ সা, রে্ গ'—এই স্বর-সমুদায় নির্দিষ্ট ক্ষেত্রের সন্ধিপ্রকাশত্বকে চিহ্নিত করে থাকে।

(৩৩) সন্ধ্যাকালে গীতোপযোগী রাগগুলিতে তার-ষড়্জের প্রবলতা ঘটলে তা বড় কটু শোনায়। সকালে গাওয়ার রাগগুলিতে তার-ষড়্জের প্রবলতা খুব মনোরম হয়ে ওঠে।

(৩৪) দুপুর বারটার পর থেকে সা, ম এবং প—এই স্বরগুলির প্রবলতা ক্রমশ বাড়তে থাকে। মধ্যরাত্রি অতিক্রান্ত হওয়ার পরও এটা দেখা যায়।

অপরাহ্নের রাগগুলির আরোহে রে এবং ধ স্বর দুটি দুর্বল অথবা বর্জ্য হয়ে থাকে। ঠিক দুপুরবেলায় ঋষভ এবং নিষাদ স্বর দুটি অত্যন্ত জোরদার রূপ নেয়।

(৩৫) পূর্বরাগগুলির ক্ষেত্রে সা এবং প-এর যে গুরুত্ব থাকে, উত্তর-রাগগুলির ক্ষেত্রে সেই গুরত্ব থাকে প এবং সা-এর। পূর্ব-রাগের পূর্ব-চতুঃস্বরের কাজ উত্তর-রাগে উত্তর-চতুঃস্বরের দ্বারা সাধিত হয়ে থাকে।

(৩৬) যে রাগের বিস্তার মন্দ্রসপ্তকে যথেষ্ট বিস্তৃত রূপ নেয়, সেই রাগের প্রকৃতি গম্ভীর হয়ে থাকে। ক্ষুদ্র গানগুলির রাগে মন্দ্রস্থানের খুব-একটা কাজ থাকে না।

(৩৭) রাগের মধ্যে ধ এবং প স্বর দুটি প্রবল হলে তাতে প্রাতঃকালের ছায়া ফুটে ওঠে। উত্তরাঙ্গপ্রধান রাগগুলির ক্ষেত্রে এই স্বর দুটি অত্যন্ত বৈচিত্র্য সৃষ্টিকারী হয়ে থাকে। এগুলির গুরুত্ব কমানোর জন্য পূর্বাঙ্গের গান্ধারের সঙ্গে এগুলিকে যোগ করা অথবা তার সঙ্গতিসাধন করা হয়।

(৩৮) কোমল ধৈবত এবং তীব্র গান্ধারযুক্ত রাগগুলির ক্ষেত্রে পঞ্চমকে কচিতই বর্জ্য করা হয়। যেখানে এটিকে বর্জন করা হয়, সেখানে এর স্থান পূরণ করা হয় দুটি মধ্যমের সাহায্যে।

(৩৯) কোমল নিষাদবিশিষ্ট রাগগুলির আরোহে অনেকবার তীব্র নিষাদ প্রযুক্ত হয়ে থাকে। কাফী এবং খমাজ ঠাঠের রাগগুলিতে প্রায়শই এই প্রয়োগ দেখা যায়।

(৪০) তীব্র মধ্যমবিশিষ্ট রাগগুলির অন্তরা অনেক সময় গান্ধার থেকে শুরু করা হয়।

(৪১) আমাদের সঙ্গীত-পদ্ধতিতে প্রায়শই স্বর-সঙ্গতির সাহায্যে রাগের যাচাই করা হয়ে থাকে। স্বর-সঙ্গতির সূক্ষ্ম পরিমাপের সাহায্যে স্বর-স্থান আপনা থেকেই আগে পরে হয়ে যায়।

এই পুস্তকে প্রদত্ত গানগুলির শুরুতে যে রাগ বর্ণনা দেওয়া হয়েছে, সেগুলির স্বরসঙ্গতি, স্থান, সন্ধ্যাকালে গেয় অথবা প্রাতঃকালে গেয়, সন্ধি-প্রকাশত্ব, অংশ, পরমেলপ্রবেশত্ব, মন্দ্র গায়ন, গাম্ভীর্য প্রভৃতি যাবতীয় বিষয়ের উল্লেখ যথাস্থানে করা হয়েছে। শিক্ষার্থীদের পক্ষে এগুলি খুবই গুরুত্বপূর্ণ এবং এগুলি সর্বদা মনে রাখা দরকার।

## রাগ-সংক্রান্ত স্মরণযোগ্য গুরুত্বপূর্ণ বিষয়

প্রত্যেক রাগের ব্যাপারে নিম্নলিখিত ২০-টি বিষয় যদি শিক্ষার্থীরা ভাল-ভাবে মনে রাখতে পারে, তাহলে রাগ সম্বন্ধে তাদের ধারণা অত্যন্ত স্পষ্ট হবে

উঠবে। এই বিষয়গুলি হলো—(১) ঠাঠ, (২) জাতি ( ঔড়ব, ষাড়ব, সম্পূর্ণ বা মিশ্র, যেমন ঔড়ব ষাড়ব, ঔড়ব-সম্পূর্ণ ইত্যাদি ), (৩) গায়ন সময়, (৪) অঙ্গ-প্রাধান্য—পূর্বাঙ্গ অথবা উত্তরাঙ্গ, (৫) বাদী স্বর, (৬) সম্বাদী স্বর, (৭) সঙ্গতি, (৮) মিশ্রণ, অর্থাৎ রাগটি শুদ্ধ নাকি একাধিক রাগের মিশ্রণে গঠিত, (৯) বর্জ্য স্বর, (১০) দুর্বল স্বর, (১১) বক্রতা আছে না নেই, (১২) আরোহ-অবরোহ, (১৩) পকড়, (১৪) বিশ্রান্তিস্থান, (১৫) স্থায়ীর উঠাও, (১৬) সাধারণ চলন, (১৭) অন্তরার উঠাও, (১৮) সমানতা অথবা ভিন্নতা, অর্থাৎ ঐ ঠাঠ থেকে গড়ে ওঠা রাগগুলির সঙ্গে সেটি কতটা সমান অথবা কতটা ভিন্ন, (১৯) গ্রন্থোক্ত আধার, এবং (২০) প্রচলিত রূপ তথা আধার। এই সবকিছুর একটি তালিকা তৈরি করে প্রতিটি রাগ সম্বন্ধে শিক্ষার্থীদের ভালভাবে অবহিত করা দরকার।

## হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতির ঠাঠসংখ্যা

হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতিতে প্রচলিত একশ-দেড়শ রাগকে দশটি জনক মেলে ভাগ করা হয়েছে। এই মেল-বিভাজনের প্রতিটি রাগের পরিচয় দেওয়া হয়েছে 'হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি' গ্রন্থে এবং 'ক্রমিক পুস্তকমালিকা'য় গানের আগে দেওয়া হয়েছে প্রতিটির সংক্ষিপ্ত বিবরণ। এই পদ্ধতির নিয়ম অনুযায়ী ঠাঠের সংখ্যা দশটি থাকাই যথেষ্ট। ইচ্ছে করলে কেউ ঠাঠের সংখ্যা দশের থেকে বেশিও ধরতে পারেন। এই পদ্ধতিতে দশটি ঠাঠের তিনটি সমুদায় করা হয়েছে স্বরগুলির সাহায্যে। প্রথম সমুদায়ে রে, ধ এবং গ স্বরগুলি যে সব রাগে শুদ্ধ অবস্থায় প্রযুক্ত হয়, সেই স্বরগুলিকে একত্রিত করা হয়েছে। এই ঠাঠগুলি হলো কল্যাণ, বিলাবল এবং খমাজ। দ্বিতীয় সমুদায়ে আছে কোমল রে এবং শুদ্ধ গ, নি-বিশিষ্ট রাগগুলি। এগুলি ভৈরবী, পূর্বী এবং মারবা ঠাঠের অন্তর্গত। তৃতীয় সমুদায়ে আছে কোমল গ এবং নি-যুক্ত ঠাঠগুলি, অর্থাৎ কাফী, আসাবরী, ভৈরবী এবং তোড়ী। এই বিভাজনের মধ্যে রাগ-গুলির গায়ন-সময়ও স্থূলরূপে মূর্ত হয়ে ওঠে। দক্ষিণের পণ্ডিত বেংকটমুখী গাণিতিক দৃষ্টিভঙ্গী অনুসারে বারটি স্বর থেকে ৭২-টি ঠাঠ নির্ধারণ করেছেন। এ-বিষয়ে এই পুস্তকমালার পূর্ববর্তী একটি খণ্ডে বিস্তৃত আলোচনা করা হয়েছে। একসময় প্রধান ছয়টি রাগ, তার ছত্রিশটি রাগিনী এবং সেগুলির পুত্র ইত্যাদির ব্যবস্থা প্রচলিত ছিল। এই ছয়টি রাগ ছিল—১। ভৈরব, ২। মালকোস, ৩। হিন্দোল, ৪। দীপক, ৫। শ্রী, এবং ৬। মেঘ। মতান্তরে অন্য ছয়টি রাগের নামও পাওয়া যায়, কিন্তু আজকাল রাগ-রাগিনীর

রূপে প্রচুর পরিবর্তন ঘটে যাওয়ার দরুন এই ব্যবস্থাটি প্রায় অচল হয়ে গেছে। সেই সময়কার রাগ-নাম এবং জন্য-জনক-ব্যবস্থা এখনকার সঙ্গীতের সঙ্গে মেলে না। তাছাড়া সমাজ সবসময়ই সহজ পথে জ্ঞান অর্জন করতেই পছন্দ করে। তাই সে-সময়ের রাগিনী ব্যবস্থার থেকে ঠাঠ-রচনার পদ্ধতিই শ্রেষ্ঠতর হিসেবে স্বীকৃত হয়েছে।

## রাগের সন্ধ্যাকালীন এবং প্রাতঃকালীন গায়ন

আমাদের রাগগুলিতে ষড়্‌জ স্বরটি কখনোই বর্জ্য হয় না। রাগের প্রধান অঙ্গের পরিবর্তনকারী স্বর অথবা আমাদের রাগপদ্ধতির পথপ্রদর্শনকারী স্বর হলো রে, গ, ধ এবং নি। শুদ্ধ ম এবং পঞ্চম স্বরকে বাদী স্বর করলেও রাগস্বরূপে সুস্পষ্ট পার্থক্য দেখা দিতে পারে, কিন্তু তাসত্ত্বেও মূল বৈচিত্র্য নিহিত থাকে রে, গ, ধ এবং নি স্বরের মধ্যেই। প্রতিটি রাগেই মধ্য ষড়্‌জ ব্যাপক মাত্রায় থাকে। তার-ষড়্‌জ কিন্তু এভাবে থাকে না। যদি কোন রাগে যত্রতত্র তার-ষড়্‌জের প্রয়োগ ঘটে, তাহলে তার মধ্যে প্রাতঃকালীন রাগের ছায়া খুঁজে পাওয়া যায়। সন্ধ্যাকালের রাগগুলিতে তার ষড়্‌জের প্রবলতা বড় দুঃসহ হয়ে ওঠে। সন্ধ্যাকালীন রাগগুলির বৈচিত্র্য নির্ভর করে রে, গ এবং প স্বরের ওপর। এই স্বরগুলিতে এসে যে সব তান শেষ হয়, সেগুলি অত্যন্ত মনোরম হয়ে ওঠে। গ প এবং প-গ স্বরগুলির উচ্চারণের সাহায্যেও রাগটি সন্ধ্যাকালে গেয় নাকি প্রাতঃকালে গেয়—তা বোঝানো যায়। আরোহের সময় যথাস্থানে ঋষভ ব্যবহার করতে থাকলে প্রাতঃকালে গায়নের বৈশিষ্ট্য নষ্ট হয়ে যায়।

ধৈবত এবং পঞ্চম বেড়ে গেলে রাগ গম্ভীর প্রকৃতির হয়ে ওঠে এবং তাতে প্রাতঃকালীন বৈশিষ্ট্য ফুটে ওঠে। ঋষভ এবং গান্ধার প্রবল হলে ঠিক এর বিপরীতটা ঘটে থাকে। মধ্যম আর নিষাদ কম হলে রাগে গাম্ভীর্য এসে যায় এবং সন্ধ্যাকালে গাওয়ার বৈশিষ্ট্য কমে যায়। সন্ধ্যাকালে গেয় রাগগুলির পূর্বাঙ্গ প্রবল হয় এবং প্রাতঃকালে গেয় রাগগুলির উত্তরাঙ্গ প্রবল হয়।

যে অঙ্গটি প্রবল হয়, অধিকাংশ রাগের বাদী স্বর সেই অঙ্গ থেকেই আসে। আরোহ-অবরোহ একই হওয়া সত্ত্বেও অঙ্গের প্রবলতার দ্বারা রাগের পার্থক্য ঘটে যায়। দৃষ্টান্তস্বরূপ বলা যায় দেশকার এবং ভূপ-এর কথা। দুটি রাগেই 'সা, রে, গ, ধ, সাঁ' স্বর প্রযুক্ত হয়, কিন্তু দেশকারের উত্তরাঙ্গ প্রবল এবং এর বাদী স্বর ধৈবত আর ভূপ-এর পূর্বাঙ্গ প্রবল এবং এর বাদী স্বর গান্ধার। এর ফলে দুটি রাগের প্রকৃতিতে প্রচুর পার্থক্য ঘটে যায়। একইভাবে তীব্র মধ্যমও সন্ধ্যাকালে গাওয়ার বৈশিষ্ট্যকেই স্পষ্ট করে তোলে। রাত্রির শেষ প্রহরে

তার-ষড়্জ সমস্ত গায়নের প্রাণস্বরূপ স্বর হয়ে ওঠে। গায়কের গলার স্বর চমৎকার শোনায় এবং ষড়্জ, মধ্যম ও পঞ্চম স্বরগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ রূপ নেয়। গায়করা মাঝেমধ্যেই তার-ষড়্জকে ছুঁয়ে যান। তারপর প্রাতঃকাল যতই এগিয়ে আসে, ততই উত্তরাঙ্গের অন্য স্বরগুলিও নিজ নিজ বৈচিত্র্য মেলে ধরতে থাকে এবং পঞ্চম স্বরটি আবার বিশ্রান্তিস্থান হয়ে ওঠে। আমাদের এখানকার গায়করা তীব্র নিষাদ এবং তীব্র মধ্যমকে স্বতন্ত্র স্বর বলে স্বীকার করেন না। কখনও কখনও কোন-কোন গান এই স্বরগুলির খোলা প্রয়োগের ভিত্তিতে রচিত হতে দেখা যায়। এই স্বর দুটি সর্বদাই গায়ককে আগে বা পরে ক্লান্ত করে দেওয়ার চেষ্টা করে। উত্তর-রাগগুলিতে উত্তরাঙ্গই প্রধান হওয়ার দরুন শ্রোতাদের মনোযোগ আপনা থেকেই 'র্সা, নি, ধ, প, ম,' স্বরগুলির দিকে চলে যায়। এই রাগগুলির যাবতীয় চমৎকারিত্ব আরোহতেই থাকে। উত্তর-রাগগুলির ক্ষেত্রে উত্তরাঙ্গেরই কোন স্বর বাদী স্বর হয়ে থাকে। প্রাতঃকালীন রাগগুলিতে 'সা, ম, প এবং ধ'—এগুলির মধ্যে থেকে কোন একটি স্বরই বাদী স্বর হিসেবে ব্যবহৃত হয়। প্রাতঃকালে পঞ্চম একটি সুন্দর বিশ্রান্তি-স্থান হিসেবে কাজ করে। পূর্বাঙ্গ রাগগুলিতে বিশ্রান্তি স্থান হয় ষড়্জ। প্রাতঃকালে গেয় রাগগুলিতে পঞ্চম কদাচিৎ বর্জ্য হয়ে থাকে। 'ধ প' কিংবা 'ধৃ প' স্বর দীর্ঘ রূপে উচ্চারণ করলে রাগের মধ্যে তখনই প্রাতঃকালের চিহ্ন ফুটে ওঠে। রাত্রির শেষ প্রহরে দুটি মধ্যমবিশিষ্ট রাগও গাওয়া হয়, তবে তাতে তীব্র মধ্যমের খুব বেশি প্রয়োগ থাকে না।

সন্ধ্যাকালে গেয় রাগগুলির রাগ বৈচিত্র্য পুরোপুরিভাবেই নির্ভর করে তীব্র মধ্যমের ওপর। এবই ঠাঠ থেকে সন্ধ্যাকালে গেয় এবং প্রাতঃকালে গেয়—দুধরনের রাগই গড়ে উঠতে পারে। প্রাতঃকালে গেয় রাগগুলি অবরোহতেই বেশি স্পষ্ট এবং মনোরম রূপ নেয়। অন্যান্য স্বর একই থাকা সত্ত্বেও শুধুমাত্র মধ্যম পরিবর্তিত হয়ে গেলেই গাওয়ার সময় বদলে যায়। প্রাতঃকালীন ভৈরবের শুধুমাত্র মধ্যমকে তীব্র করে দিলে তা সন্ধ্যাকালীন পূর্বী হয়ে ওঠে। বিলাবল এবং কল্যাণের ক্ষেত্রেও একই কথা প্রযোজ্য। সা, ম এবং প—এই তিনটি স্বর যে কোন সময়ের রাগের বাদী স্বর হতে পারে। যে সব রাগে গান্ধার এবং নিষাদ কোমল রূপে প্রযুক্ত হয়, সে-সব রাগে সাধারণত তীব্র মধ্যম ব্যবহার করা হয় না।

## সন্ধিপ্রকাশ রাগ

সন্ধিপ্রকাশ রাগগুলিতে বেশিরভাগ সময়ই কোমল রে এবং ধ আর তীব্র গ এবং নি প্রযুক্ত হয়। তীব্র মধ্যমবিশিষ্ট সন্ধ্যাকালীন এবং কোমল মধ্যম-

বিশিষ্ট প্রাতঃকালীন সন্ধিপ্রকাশ রাগ করুণ ও শান্ত রসের দ্যোতক এবং তাই এতে গাম্ভীর্যও থাকে বেশি। সন্ধিপ্রকাশ রাগগুলি ক্ষুদ্র প্রকৃতির হয় না। এ প্রসঙ্গে শাস্ত্রীয় গ্রন্থে বলা হয়েছে :

সন্ধিপ্রকাশরাগাণাং মৃদুতা রিধয়োস্ততঃ।
মেলমেনং সমারভ্য তীব্রত্বে পরিবর্তিতা॥
পরিবর্তনমপ্যেতন্নূনং সন্তোষকারণম্।
ভিন্নরসসমাস্বাদাম্মনোহর্ষ প্রপদ্যতে॥

তৃতীয় প্রহরের রাগগুলির একটি লক্ষণ হলো এই রাগগুলিতে রে এবং ধ স্বরদুটি দুর্বল হয়ে থাকে। সন্ধিপ্রকাশ শুরু হওয়ার আগের রাগগুলিতে রে এবং ধ স্বর দুর্বল অথবা বর্জ্য হয়ে থাকে। এই নিয়মের দৃষ্টান্ত হলো ধানী, ধনাশ্রী, ভীমপলাসী, মুলতানী, মালশ্রী প্রভৃতি রাগ। দুপুর অতিক্রান্ত হওয়ার পর সারাদিন ধরে প্রযুক্ত হতে থাকা রে এবং ধ স্বর আস্তে আস্তে স্বাভাবিক রূপের তুলনায় ক্লান্ত (দুর্বল) হয়ে পড়ে। এ-ধরনের রাগগুলিকে 'সন্ধিপ্রকাশ মেল-প্রবেশক' রাগ বলা হয়।

দৃষ্টান্ত হিসেবে মুলতানীর কথা বলা যায়। এই রাগটির পরে আসে পূর্বী ঠাঠের রাগ, কিন্ত এই রাগগুলির অধিকাংশ গঠন মুলতানীর মধ্যে আগেই হয়ে যায়। এতে একমাত্র গান্ধার বাদে শেষ সবকটি স্বরই পূর্বীর ক্ষেত্রেও প্রযোজ্য স্বর। শুধু কোমল গান্ধারকে তীব্র করে দিলেই সেটা তখন পূর্বী ঠাঠ হয়ে ওঠে। আমাদের রাগপদ্ধতির যাবতীয় রহস্যই নিহিত আছে ঋে ধ্র, রে ধ এবং গ্র নি্র—এই তিনটি জোড়ার মধ্যে। সকাল থেকে সন্ধ্যা এবং সন্ধ্যা থেকে সকাল—উভয় ক্ষেত্রেই বার ঘণ্টার এই দুটি বিভাগের প্রতিটিকে তিনটি করে উপ-বিভাগে বিভক্ত করলে পূর্ব-তৃতীয়াংশে আসবে কোমল রে-ধ-বিশিষ্ট রাগগুলি, মধ্য-তৃতীয়াংশে আসবে শুদ্ধ রে-ধ (এবং শুদ্ধ গ-নি)-বিশিষ্ট রাগগুলি আর শেষ তৃতীয়াংশে কোমল গ-নি-বিশিষ্ট রাগগুলি। ব্যবস্থাটি অত্যন্ত কৌতূহলজনক ও যুক্তিসঙ্গত। কোমল রে এবং ধ-র প্রকৃতি গাম্ভীর্য-উৎপাদক। প্রাতঃকালীন সন্ধিপ্রকাশের ক্ষেত্রে কোমল রে-ধ স্বরের সাহায্যে রাগ শুরু করে আস্তে আস্তে রে-ধ স্বর দুটির ওপর তীব্রত্ব আরোপ করে দুপুরের পর কোমল গ, নি-বিশিষ্ট রাগগুলি শুরু হয় এবং আবার সন্ধ্যাকালীন সন্ধিপ্রকাশ থেকে প্রাতঃকাল পর্যন্ত এই ক্রমই চলতে থাকে। বলাই বাহুল্য যে এই ব্যবস্থাটি নির্দিষ্ট সময়ের নিজস্ব মনোবৃত্তি এবং সেগুলির মধ্যে উপযুক্ত রসের পরিপোষক হিসেবে কাজ করে থাকে। সমস্ত সন্ধিপ্রকাশ রাগই সূর্যাস্ত অথবা সূর্যোদয়ের সময় গাওয়া হয়। এই রাগগুলি গাওয়ার পর দিন ও রাতের প্রথম প্রহরে ঋষভ, গান্ধার এবং ধৈবত তীব্রবিশিষ্ট রাগগুলি গাওয়া হয় আর তারপর আবার তৃতীয় বর্গের

কোমল গান্ধার-নিষাদযুক্ত রাগগুলি গাওয়া হয় মধ্যরাত্রিতে ও মধ্যাহ্নকালে। দিন ও রাত্রি নিরূপণের জন্য মধ্যম স্বরটি অত্যন্ত উপযোগী। একটি কাল্পনিক রেখা টেনে তার ওপরে এবং নীচে সমস্ত রাগগুলির নাম লিখতে চাইলে এক-দিকে একেবারে ওপরে থাকবে প্রথম সায়ংগেয় সন্ধিপ্রকাশ রাগ, তারপর রেখাটির ওপরের দিকে থাকবে প্রথম রাত্রিগেয় রে, গ, ধ তীব্রবিশিষ্ট রাগ, তার-পর কোমল নিষাদ-গান্ধারযুক্ত রাগ। দ্বিতীয় দিকে একেবারে ওপরে থাকবে প্রাতঃকালীন সন্ধিপ্রকাশ রাগ, অতঃপর বিপরীত ক্রম অনুযায়ী আসবে প্রথম প্রাতঃকালীন রে, গ, ধ তীব্রবিশিষ্ট রাগ, তারপব গ এবং নি কোমল বিশিষ্ট রাগ। এরপর আবার সায়ংগেয় সন্ধিপ্রকাশ রাগের নাম এসে পড়বে। এইভাবে এক মজাদার রাগমণ্ডল রচিত হয়ে যায়।

## সন্ধ্যাকালীন এবং প্রাতঃকালীন রাগগুলির মধ্যেকার সম্বন্ধ

উপরের বর্ণনা অনুযায়ী রাগরচনার বিষয়ে পর্যালোচনা করলে বোঝা যায় যে সন্ধ্যাকালীন অনেক রাগেব জবাব খুঁজে পাওয়া যায় প্রাতঃকালীন বিভিন্ন রাগের মধ্যে। যেমন, প্রাতঃকালীন বসন্ত রাগের জবাব হলো সন্ধ্যাকালীন মালীগৌরা রাগ। একইভাবে সোহনী ও পূরিয়া, মারবা ও পঞ্চম, বিলাবল এবং কল্যাণ, ভৈরব এবং পূর্বী, কালিঙ্গড়া ও পরজ—এগুলি হলো পরস্পরের জবাব। এইভাবে রাত্রিকালীন তীব্র রে, ধ-বিশিষ্ট ঠাঠগুলি থেকে গড়ে ওঠা অনেক রাগের সঙ্গে বিভিন্ন বিলাবলের সম্বন্ধ সহজেই গড়ে তোলা যায়। সন্ধ্যাকালীন প্রায় পঁচিশটি রাগের অঙ্গ-ভেদ এবং বাদী ভেদ ঘটিয়ে সেগুলিকে উষাকালীন ও প্রাতঃকালীন রাগে পরিণত করা যায়। এই প্রক্রিয়ায় বেশ কিছু পুরনো রূপ কাজে লাগে। কোন কোনটির নিয়ম একেবারে বদলে যাবে এবং একেবারে নতুন কয়েকটি প্রকারও পাওয়া যাবে। এই বিভাগটি ভাবী সঙ্গীতের।

## 'কল্পদ্রুম'-রচয়িতা কর্তৃক হিন্দুস্থানী রাগগুলির সময়-রচনা

হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতির রাগগুলির সময়-রচনার প্রচেষ্টা দেখা যায় 'কল্পদ্রুম'গ্রন্থে। গ্রন্থকার তাঁর মতের নাম দিয়েছেন 'ইন্দ্রপ্রস্থ'। তাঁর শ্রেণীবিভাজনটা এ-রকম* :

* এই শ্লোকের অনেক জায়গায় মাত্রাদোষ ইত্যাদি অশুদ্ধি থাকলেও উদাহরণ হিসেবে শ্লোকটিকে আমরা হুবহু উদ্ধৃত করেছি।

প্রাতসমে মে' গাইএ ভৈরব প্রথম সুরাগ।
ললিত ভৈরবী রামকলী খট গুণকলী অনুরাগ ॥
দেশকার বীভাস পুনী ভটিয়ারী ভংখার।
বসন্ত বাহার পঞ্চম হিন্দোল হীলার ॥
বেলাবলী অলায়িকা সরপরদা কুকুভ।
দেবগিরী শুক্লা শুভা প্রহর চঢ়ে দিন ধূপ ॥
লচ্ছাশাখ ভূশাখ পুনী রামশাখ দেশাখ।
সুহা সুধরঙ্গ সুহী শুভা দেবগান্ধারী ভাখ ॥
দেঢ় প্রহর দিন চঢ়ত হী টোড়ী গুর্জর গান।
দেশী আসাবরী জৌনপুরি টোড়ি বরারী জান ॥
সারঙ্গ সুধ বিন্দ্রাবনী বড়হংসী সামন্ত।
লংকদহন লুভ লুহরী দো পেহেরে ভেবন্ত ॥
মেঘমল্লারী গৌড় পুনী গৌড়গিরী জলধার।
নটমল্লারী সুর পুনী রামদাসিমল্লার ॥
মুলতানী অরু ধনাসিরী ভীমপলাসী জান।
বরবা ধানি অহীরিকা তৃয়ীব প্রহর কা গান ॥
জগলা মঙ্গল পীলু পুনী সিন্ধু তিলঙ্গ প্রদীপ।
দীপক দীপকী কাকি পুনী চৌথে প্রহর প্রলীপ ॥
জৈতশ্রী শ্রী মালসিরী মালশ্রী গৌরাহ।
গৌড়সারঙ্গ অরু মারবা পুর্বী ঔর পুর্ব্যাহ ॥
ত্রিবনী শ্রী গৌরী বহুরী চেতী টংকী মান।
চৌথে প্রহর দিন অন্ত মে' শ্রীটংকী কর গান ॥
প্রথম জাম রজনী সমে কল্যাণী সুধগান।
হেম খেম এমন পুনী শাম হমীরাহি জান ॥
জেত ভূপালি পুরিয়া কামোদী কর মান।
প্রহর রজনি জাতে' গুনী ছায়ানাট বখান ॥
দেঢ় প্রহর নিস কে সমে নায়কি বখত প্রমান।
অষ্টাদশ হৈ কানরা কৌশিক কানহর জান ॥
অড়ানা শহা না শোভনা সোহন সোহনী মান।
কেদারা মলুহা পুনী নাটকেদার বখান ॥
বিহঙ্গ বিহারী বিহাগরা বিহাগ পুনী বিনোদ।
ভরন অরন সংকীর্ণ অরু শংকরা আমোদ ॥
সোরট দেস সৌরাষ্ট্রিকা সিন্দুরা সাবেরি।
পরজ খম্বাবতি সুখাবতি কলিঙ্গরা আভেরি ॥

মালকোষ ঔর কৌশিকী কুসুমকারা কর্ণাটি।
ললিত কলিঙ্গ লিলাবতী অরুণোদয় মেঁ বাঁটি ॥
সোলে সহস্র ঔর আঠশো রাগরাগনী জান।
বৃন্দাবন হরি রাস মেঁ গোপিন কিয়ে হৈ গান ॥
দেশ দেশ কে ভেদ মেঁ ভিন্ন ভিন্ন হৈ নাম।
মারগ ব্রহ্মাদিক কহে দেশী দস হুঁ ধাম ॥

এখানে উল্লিখিত অধিকাংশ রাগই আমাদের হিন্দুস্থানী পদ্ধতির অন্তর্গত। শুধু এটুকুই নয়, এগুলির গায়ন-সময়ও আমাদের গায়কদের দ্বারা স্বীকৃত হয়েছে।

## রাগের রঞ্জকতা বাড়ানো যায় কীভাবে

নিয়মের শুদ্ধতা রক্ষা করার পাশাপাশি রাগের মধ্যে যথাযথ রঞ্জকতার সমাবেশ ঘটাতে পারলে গায়কের গুরুত্ব বেড়ে যায়। কেউ-কেউ নির্বোধের মতো মনে করেন যে রাগের নিয়মবন্ধনের দরুন গানের রঞ্জকতা ক্ষতিগ্রস্ত হয়ে থাকে। প্রথমে দেখা দরকার আমাদের রাগের নিয়ম কোথায় আসছে এবং ঠিক ততটাই প্রথমে নিতে হবে। ঐ স্বর-ভাগটি অসংখ্যবার গাইতে হবে। প্রথমে বিলম্বিত লয়ে গেয়ে তারপর গাইতে হবে একেবারে দ্রুত লয়ে। এভাবে গাইতে গাইতে দেখতে হবে গলা কোথায় গিয়ে থামছে। কোন্ কোন্ 'কণ' গলা আপনা থেকেই শুধরে নিয়ে গ্রহণ করছে, তার দিকে নজর রাখা দরকার। সেইসঙ্গেই লক্ষ করা দরকার কোন্ জায়গায় কোন্ রাগ কাছে এসে যাচ্ছে এবং তাকে পৃথক করার জন্য কী করতে হচ্ছে। রাগের সমস্ত ভাগগুলিকে এইভাবে দেখে নিলে রিওয়াজের সাহায্যে গানের গলা তৈরি করে নেওয়া নিতান্তই সহজ হয়ে যায় এবং প্রয়োজনে উপযুক্ত জায়গাগুলি আপনা থেকেই বুঝে নেওয়া যায়। আমাদের রাগগুলি শ্রোতাদের ওপর কেমন প্রভাব বিস্তার করে, তা গায়কদের সর্বদাই মনে রাখা দরকার। সে-কথা মনে রেখে রাগ-বিস্তার করলে রাগের রঞ্জকতা অনেক বেড়ে যায়।

## রাগ-বিস্তার কীভাবে করতে হবে

যে রাগের বাদী স্বর পূর্বাঙ্গের অন্তর্ভুক্ত, সেই রাগ ঐ স্বরটি থেকেই আরম্ভ করা ভাল। বাদী স্বর ষড়্জ থেকে অনেক দূরের হলে অবশ্য একটু অন্যরকম পদ্ধতি নেওয়া দরকার। এ-রকম অবস্থায় সম্বাদী স্বর দিয়ে রাগ

শুরু করা যায় কিনা, তা দেখা যেতে পারে। শুরুতে খুব বড় তানের দিকে না যাওয়াই ভাল। শুরুতে একদম ছোট ছোট তান নিয়ে ষড়্জে মেলা দরকার। এ-রকম ক্ষেত্রে যেখানে নিষাদ বর্জ্য নয়, সেখানে নিষাদকেও গ্রহণ করে তান সম্পূর্ণ করুন। শুরুতে বাদীর থেকে এগনো উচিত নয়। অতঃপর ধীরে ধীরে মন্দ্র-স্থানের দিকে এগিয়ে ছোট ছোট টুকরা রচনা করুন এবং বারবার গিয়ে মেলান ষড়্জে। এইরকম করতে করতেই বর্জ্য অবর্জ্য নিয়ম, রাগের প্রকৃতি, মন্দ্র গতি বা মধ্য-গতি ইত্যাদি বিষয়গুলিকে বিচার করে অগ্রসর হতে থাকুন। প্রতিটি রাগেই থামার জন্য বিশ্রান্তি স্থান থাকে এটি জানা থাকলে রাগ-বিস্তার করতে খুব সুবিধে হয়। প্রতিটি তানেই কিছু কিছু স্বরকে ওলট পালট করা দরকার। মধ্য-সপ্তকের তানগুলির জোড় মন্দ্র সপ্তকের তানগুলির সঙ্গে করে দিলে বিস্তার-ক্ষেত্র অনেকটাই বেড়ে যায়। রাগের শুদ্ধ রূপ এবং তার বক্রতা সৃষ্টিকে সামনে রেখে সেই অনুযায়ী রাগ-বিস্তার করা দরকার। গায়কদের প্রতিটি তান সবসময় ঠিকমতো তালে বসে না। তান নেওয়ার সময় তালের দিকে খুব-একটা নজর দেওয়ার প্রয়োজন হয় না, শুধু তান থেকে আবার স্থায়ীতে গিয়ে মেলার সময় যথাযথভাবে দুটিকে উপযুক্ত স্থানে মিলিয়ে দিলেই চলে। যেখানে স্থায়ীর আরম্ভ পূর্বাঙ্গে থাকে সেখানে অন্তরাকে ঐ অঙ্গেই গিয়ে মিলিয়ে দিলে ভাল হয় এবং যেখানে স্থায়ীর আরম্ভ থাকে উত্তরাঙ্গে সেখানে পঞ্চমে ন্যাস করাটাই ভাল। অন্তরার কখনও তিনটি কখনও চারটি টুকরা হয়ে থাকে। কোন কোন গানে অন্তরার তৃতীয় টুকরায় তার স্থানের দিকে যেতে হয় এবং কোন কোন গানে যেতে হয় মধ্য ষড়্জের দিকে। তৃতীয় টুকরার ব্যবস্থা কিছুটা নির্ভর করে চতুর্থ টুকরার ওপর। তৃতীয় টুকরাটি অবরোহাত্মক রূপে নীচের দিকে এলে চতুর্থ টুকরাটি যায় ওপর দিকে আর তৃতীয় টুকরা ওপর দিকে গেলে চতুর্থ টুকরায় আসতে হয় নীচের দিকে। রাগ-বিস্তার করার সময় পূর্বাঙ্গ এবং উত্তরাঙ্গের তানগুলিকে প্রথমে পৃথক পৃথকভাবে অভ্যাস করে নিতে হবে। তারপর সেগুলি রপ্ত হয়ে গেলে সেগুলিকে পরস্পর গাওয়ার অভ্যাস করতে হবে। উত্তরাঙ্গেও পূর্বাঙ্গের ক্রমই চালু থাকে। রাগগুলির আলাপে গ্রহ, অংশ, ন্যাস, অপন্যাস, তার-স্থান-সীমা, মন্দ্র স্থান-সীমা, স্বরসমূহের অল্পতা ও প্রবলতা প্রভৃতি বিষয়-গুলি ফুটিয়ে তোলা প্রয়োজন। আলাপ করার সময় প্রথমে স্থায়ীর ভাগটাই গ্রহণ করুন। এখানে যতদূর সম্ভব তার-সপ্তকের স্বর প্রয়োগ করা থেকে বিরত থাকুন। স্থায়ীর আলাপের প্রকৃত স্বাদটা নির্ভর করে মূলত মন্দ্র এবং মধ্য-স্থানের ওপরেই। মধ্যরাত্রির পর যে রাগগুলি গাওয়া হয়, সেগুলিতে গুরুত্ব পায় তার-স্থান। স্থায়ীর ভাগটি যেভাবে খুশি গেয়ে অগ্রসর হোন তার-সপ্তকের দিকে। তার-সপ্তকে যাওয়ার পর মধ্য-সপ্তকে আর ফেরা যাবে

না—এমন কোন নিয়ম নেই। তার-স্থানে পঞ্চমের পর আর অগ্রসর হবেন না। গান আরম্ভ করার পর প্রথমে মধ্য-স্থানের ষড়্জকে ভালভাবে এবং অনেকক্ষণ ধরে গাওয়া দরকার। দক্ষ গায়করা প্রথমেই নিজেদের গান শুরু করে দেন না। ষড়্জকে ভালভাবে সেধে নিয়ে তারপর যে রাগ গাইতে হবে তার বাদী স্বরটিকে দীর্ঘরূপে উচ্চারণ করুন এবং অতঃপর সেখান থেকে গিয়ে ষড়্জে মেলান। ব্যাকুল করে তোলার পুনরুক্তি যেন উৎপন্ন না হয়—সে ব্যাপারে সতর্ক থাকা দরকার। প্রত্যেকবার নতুন নতুন স্বর-রচনা অথবা তান গড়ে তুলুন, অর্থাৎ প্রতিটি তানেই কোন-না-কোন নতুন স্বর প্রয়োগ করে অথবা প্রথম স্বরগুলিকে পাল্টাপাল্টি করে গাইতে থাকুন। এ-রকম তানগুলিকে 'কূট তান' বলা হয়। সেইসব তানকেই কূট তান বলা হয়, যেগুলিতে স্বরের ক্রম বক্র হয়ে থাকে। যে-কোন রাগ গাওয়ার সময় তার মুখ্য অঙ্গ অর্থাৎ মুখ্য পকড়, মানে রাগ চেনার স্বরটিকে সবসময় মনে রাখা দরকার। একটি ঠাঠ থেকে বহু রাগ সৃষ্টি হয়ে থাকে। গাওয়ার সময় একটি রাগ যাতে অন্য আরেকটি রাগের সঙ্গে এক হয়ে না যায়, তার জন্য যে রাগটি গাওয়া হচ্ছে সেই রাগটির মুখ্য ভাগটি মাঝে-মাঝে শ্রোতাদের সামনে তুলে ধরা উচিত। এইভাবে রাগ-বিস্তারের অভ্যাস করা দরকার। কখনও তিনটি স্বরের, কখনও চারটি স্বরের, কিংবা কখনও তার থেকে কম বা বেশি স্বরের টুকরা তৈরি করার অভ্যাস গড়ে তুলতে হবে। শ্রোতাদের মন থেকে রাগের প্রভাব যেন সরে না যায়, সেদিকেও নজর দেওয়া প্রয়োজন। তানগুলিকে ধীরে ধীরে বড় করতে হবে। ভিন্ন স্বর-সমুদায়ের সাহায্যে করা রাগ-বিস্তারকেই 'তান' বলা হয়। শুরুতে বিলম্বিত লয়ে গেয়ে তারপর গতি বাড়াতে হবে। পুরোপুরি দ্রুত লয়ের ( অতিদ্রুত লয় ) গায়ন হচ্ছে তৃতীয় বিভাগ। গানের গতিকেই 'লয়' বলা হয়। শীঘ্র গতিকে বলা হয় 'দ্রুত লয়', মধ্য গতিকে 'মধ্য লয়' আর ধীর গতিকে চিহ্নিত করা হয় 'বিলম্বিত লয়'-নামে। আলাপ সম্বন্ধে শাস্ত্রীয় গ্রন্থে এক জায়গায় যা বলা হয়েছে, তা উল্লেখ করে পরবর্তী আলোচনার দিকে অগ্রসর হব আমরা :

মধ্য ষড়্জং সমারভ্য মন্দ্রষড়্জাবধিক্রমাত্‌।
সম্যগালাপনং কৃত্বা মধ্যষড়্জে সমাপয়েত্‌॥
মন্দ্র মধ্যষড়্জমধ্যে রাগবর্ধনমারভেত্‌।
গম্বাতানং তারকান্তং মধ্যষড়্জে সমাপয়েত্‌॥

## সমপ্রকৃতির রাগগুলিতে উচ্চারণের গুরুত্ব

কোন্ স্বরে কতক্ষণ থাকতে হবে, সেখানে কোন্ স্বরসঙ্গীতের দিকে নজর দিতে হবে, কোন্ স্বরকে কীভাবে বক্র করতে হবে, সমপ্রকৃতির কোন্ কোন্ রাগকে কীভাবে পৃথক রাখতে হবে—এই বিষয়গুলি খুবই গুরুত্বপূর্ণ।

ন্রি ম নি সা ম ম সা

ধ্র, প, গ্র, ৱেসা, ধ, প, মপগ্র, ৱেসা, প, গ্র, রে সা ;—

এই টুকরাটি কানে এলেই সমঝদার শ্রোতারা তৎক্ষণাৎ বুঝে নেন কেন গায়ক এই টুকরাটি ভিন্ন ভিন্ন ভাবে নিয়েছেন। শুধু স্বর উচ্চারণ করেই রাগ-ভিন্নতা দেখাননি তিনি, যথাযোগ্য রীতিতে সেগুলি গেয়ে দেখিয়েছেন। এই খণ্ডের শেষে এই খণ্ডে প্রদত্ত রাগগুলিব স্বরবিস্তার দেওয়া হয়েছে। এই স্বরবিস্তারে স্বল্প বিরাম-চিহ্ন দ্বারা দেখানো বিশ্রান্তি স্থানগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ। উপরে প্রদত্ত তিনটি স্বর-সমুদায় আসাবরী ঠাঠের অন্তর্গত হলেও এর একটি হলো আসাবরী রাগের, একটি জৌনপুরীর এবং একটি গান্ধারীর। ঐ-সব স্বর-সমুদায়ে প্রদত্ত বিরাম স্থানের সাহায্য, আগে বা পরে প্রযোজ্য কণের সাহায্যে, স্বর-বক্রতা ও সরলতার সাহায্যে এই পার্থক্য নির্ণয়ের কাজটি সমঝদার লোকেরা সহজেই করে নিতে পারেন। এভাবে গাওয়া যথেষ্ট কঠিন কাজ এবং এইসব বৈশিষ্ট্য চিনতে পারাটাই হচ্ছে প্রকৃত গুণগ্রাহীর লক্ষণ।

## মন্দ্র-গায়ন

মন্দ্রস্থানে রাগবিস্তার করার সময় একটি কথা বিশেষ করে মনে রাখা দরকার। কথাটি হলো—গলা স্পষ্ট এবং মধুরভাবে যতটা পর্যন্ত নীচে যেতে পারে, ততটা পর্যন্তই নামা প্রয়োজন। মন্দ্র-স্বর যাতে স্পষ্টভাবে শোনা যায়, সেইভাবে গলাকে তৈরি করতে হবে রিওয়াজের সাহায্যে। যে রাগ মন্দ্র-সপ্তকে সুন্দর লাগে, সেই রাগ প্রায়শই তার-সপ্তকের বেশি ওপরে ওঠে না। তাই শুরুতে তানপুরাকে উঁচু স্বরে মিলিয়ে নিলে মন্দ্র-স্থানে অনেকটা নীচে নামা সম্ভব হয়। দরবারী কানড়া, মিয়াঁ কী মল্লার, পুরিয়া প্রভৃতি এই ধরনের রাগ।

## স্বরলিপি এবং তার উপযোগিতা

নোটেশন অর্থাৎ স্বরলিপি যদি তাল, মাত্রা, চীজ, স্বর এবং কণস্বর ইত্যাদি সহ লেখা হয়, তাহলে তার উপযোগিতা অনস্বীকার্য। কোন বিশেষ রাগ কোন বিশেষকালে কীভাবে গাওয়া হতো, তা পরবর্তী প্রজন্মের লোকেদের বোঝানোর ব্যাপারে স্বরলিপির থেকে বড় সহায়ক আর কিছুই হতে পারে না। সর্বাঙ্গসম্পূর্ণ অর্থাৎ মুক্ত গায়ক যেভাবে গেয়ে থাকেন, তা হুবহু

লেখার যোগ্য ) কোন স্বরলিপি আজ পর্যন্ত রচনা করা সম্ভব হয়নি এবং তা করা সম্ভবও নয়। মূল গায়কদের স্বর প্রয়োগের শৈলী, বোল উচ্চারণের কৌশল, যে কোন দুটি স্বরের মধ্যে এক ধরনের গোপন বন্ধন, বিভিন্ন জায়গায় গানের ধর্মানুরূপ অথবা সঙ্গীতের বাক্যপূর্তির জন্য করা ছোটবড় বিশ্রান্তি, অর্থের অনুরূপ ধ্বনিকে মৃদু এবং প্রচণ্ড করার কৌশল প্রভৃতি বিষয়গুলিকে নিষ্প্রাণ স্বরলিপির মধ্যে ফুটিয়ে তোলা অসম্ভব। ভাষার ক্ষেত্রেও বক্তার ভাষণপদ্ধতিকে লিপির সাহায্যে হুবহু ফুটিয়ে তোলা যায় না, কিন্তু বক্তার আন্তরিক লিখন মারফৎ পাঠকরা তাঁর বক্তব্য যথাযথভাবে বুঝে নিতে পারেন। সঙ্গীতের স্বরলিপিও ঠিক এরকমই একটা ব্যাপার। তবুও এ কথা নিঃসন্দেহেই বলা চলে যে স্বরলিপির সাহায্যে যে কেউই ব্যাকরণ অনুসারে যথাসাধ্য গাইতে পারেন। স্বরলিপি নিয়ে যাঁরা ব্যঙ্গবিদ্রূপ করেন, তাঁরা আসলে নিজেদের হঠকারিতারই পরিচয় দিয়ে থাকেন। এইসব লোকেরা কিন্তু ভাষার লিপি নিয়ে ব্যঙ্গবিদ্রূপ করেন না। অনেককে একসঙ্গে শিক্ষা দেওয়ার জন্য সঙ্গীতগ্রন্থ ছাড়া অন্য কোন উপায় নেই। স্বরলিপি নিয়ে যাঁরা ব্যঙ্গ-বিদ্রূপ করেন, তাঁদের মধ্যে বেশিরভাগ জনই পড়তে জানেন না। স্বরলিপির সাহায্যে একেবারে নিখুঁতভাবে গান তোলা না গেলেই সে লিপি অসম্পূর্ণ এবং তা রচনা করা উচিত নয়—কোন বুদ্ধিমান মানুষই এমন কথা বলবেন না। সঙ্গীতের জন্যও লিখনপদ্ধতি আবশ্যক। পৃথিবীর সমস্ত দেশে একই লিপি চালু করা গেলে এ-কাজ ভালভাবে করা যায়—এই ভাবনা থেকেই পাশ্চাত্যের পণ্ডিতরা স্বরলেখন পদ্ধতিকে স্বীকার করে নিয়েছেন। আমাদের দেশে প্রচলিত লিপিগুলির মধ্যে একটি লিপিও বিশুদ্ধ স্বদেশী লিপি নয়। অনেকেই ইচ্ছেমতো যে-কোন চার পাঁচটি পদ্ধতির মিশ্রণ ঘটিয়ে সেটিকে নিজেদের নতুন পদ্ধতি বলে দাবি করতে শুরু করেছেন। কেউ হয়ত নাদ স্থান দেখানোর জন্য গ্রহণ করছেন ইউরোপীয় 'স্টাফ'-এর চিহ্ন, কেউ গ্রহণ করছেন ইউরোপীয় 'বার' চিহ্ন, আবার কেউ-বা কাজে লাগাচ্ছেন পাশ্চাত্যেব পুনরাবর্তন চিহ্নকে। ইউরোপীয় লিপিতে মুড়কী, গিটকিরী, জমজমা, ঘসীট, মীড় ইত্যাদি বিষয় নেই। স্বরলিপি একটি মর্যাদাপূর্ণ বিষয়। গানের রূপরেখা স্পষ্ট ও শুদ্ধরূপে ফুটিয়ে তুলতে পারলেই স্বরলিপির কাজ সম্পূর্ণ হয়। স্বরলিপি ধ্যেয় নয়, বরং এটি রচনা করার একটা সহজ উপায় আছে। সবসময় মনে রাখা দরকার যে এই উপায়টিকে কখনোই জটিল করে তোলা উচিত নয়। এটি যত সহজ, সরল ও স্বাভাবিক হবে, ততই তা সর্বজনগ্রাহ্য হয়ে উঠবে। স্বরলিপি জটিল হলে প্রয়োগকারীর অবস্থা হবে অনেকটা সেই ব্যক্তির মতো, যে রাজার দর্শনের জন্য রাজপ্রাসাদে যেতে গিয়ে নানান জায়গায় মুখোমুখি হচ্ছে সশস্ত্র

প্রহরীদের। এ-রকম স্বরলিপিতে খানা-খন্দ এবং উচ্চ শিখরগুলি প্রাণ বাঁচিয়ে পার করে নিতে পারলে তবেই পেঁছনো যায় ধ্যেয়ের সীমানায়। অনেকে তো মাঝরাস্তা থেকেই ফিরে আসেন। বক্তার উচ্চারণ, চলন প্রভৃতি বিষয়-গুলি সামনাসামনি গান শুনে পরম্পরার মাধ্যমেই আয়ত্ত করা দরকার। শরীরকে যেভাবে নানান অলংকারে সুসজ্জিত করা হয়, ঠিক সেভাবেই বুঝতে হবে এই বিষয়গুলিকেও। স্বরলিপির সাহায্যে গানের সাধারণ রূপ এবং স্বভাব স্পষ্টভাবে ব্যক্ত করা হয়। এটিকে যথাযথভাবে বিন্যস্ত করার জন্য অলংকার প্রভৃতি বিষয়গুলি গুরু-পরম্পরায় নিজের কানে শুনে শিখতে হয়। হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতির এই ক্রমিক পুস্তক মালিকায় প্রদত্ত স্বরলিপিগুলি বহুক্ষেত্রেই প্রাচীন গ্রন্থসমূহের স্বরলেখন-পদ্ধতি অনুসারেই রচিত হয়েছে। 'রত্নাকর'-এর স্বরলিপি-চিহ্ন বীণাবাদনের অনুরূপ, কেননা মন্দ্র স্বর সৃষ্টি করার জন্য বীণায় মেরুর দিকে ওপরে হাত নিয়ে যেতে হয় এবং তার-স্বর সৃষ্টি করার জন্য ধোড়ীর দিকে নীচে নিয়ে যেতে হয় হাতকে। এ-জন্য 'রত্নাকর'-এ মন্দ্রস্থানের ওপর বিন্দু চিহ্ন দিয়ে ব্যাপারটা দেখানো হয়েছে। বেদের উদাত্ত, অনুদাত্ত স্বর-চিহ্নের ব্যাপারটাও খুঁজে পাওয়া যায় এই পদ্ধতির মধ্যে। আমাদের পদ্ধতিতে মন্দ্র স্থান চিহ্নিত করা হয় স্বরের নীচে বিন্দু বসিয়ে, কারণ মন্দ্র-স্থানে আওয়াজ নীচে নামে আর তার-স্থানে আওয়াজ ওপরে ওঠে।

## অন্তরমার্গ

আমাদের পদ্ধতির একটি নিয়ম হচ্ছে 'বাদেভেদে রাগভেদঃ'। এই ভেদ নির্ণয়ের জন্য একই ঠাটের অন্তর্গত দুটি রাগের অন্তরমার্গ পৃথক রাখা দরকার হয়। অন্তরমার্গ নামটি যথেষ্ট প্রাচীন। এর অর্থ হলো 'রাগের চলন।' রাগের চলনে আমরা ছোট ছোট স্বর-বিন্যাস রচনা করে থাকি। বৈচিত্র্য সৃষ্টির জন্যই এটা করতে হয় আমাদের। প্রাচীন কালে গ্রহ, ন্যাস প্রভৃতির নিয়ম খুব কঠোর ছিল। 'প্রবন্ধ'-এর মধ্যে এগুলিকে ( গ্রহ, ন্যাস-স্বর ) তাদের নিজ-নিজ জায়গায় নিয়ে আসাটা ছিল একান্তই অপরিহার্য। তবে প্রাকৃত সঙ্গীতে এই নিয়মগুলি শিথিল হয়ে যাওয়ার দরুন অন্তরমার্গের জন্য ন্যাস-অপন্যাসের বন্ধন এখন আর সর্বদা প্রযোজ্য নয়। স্বরের অনুরূপ বিভিন্ন স্বর-সঙ্গতিকে, বিভিন্ন স্বরকে জোড়ার প্রক্রিয়াকেই এখন 'অন্তরমার্গ' বলা হয়।

আমাদের গায়করা 'স্থায়'-কে 'বিশ্রান্তি-স্থান' বা 'মুকাম' বলে থাকেন। বিভিন্ন তান এই স্বরে এসে সমাপ্ত হয় বলে এই স্বরটি বিশ্রাম দেওয়ার উপযোগী

হয়ে ওঠে। গাওয়ার সময় গায়করা একই রাগে বিভিন্ন স্বরকে নিজেদের তানের শেষে নিয়ে এসে শ্রোতাদের বাদীস্বরের মতো আভাস দিয়ে থাকেন এবং তারপর নির্দিষ্ট সময়ে নির্দিষ্ট বাদী স্বরকে আগে নিয়ে এসে রাগহানি ঘটতে দেন না। এইভাবে আগে নিয়ে আসা স্বরকে কিছুক্ষণের জন্য বাদী স্বর বলে ধরে নিয়ে তার আগের ও পরের চারটি করে স্বর গ্রহণ করেন তাঁরা, তারপর মন্দ্রস্থানে কিছু তান লাগিয়ে আবার নিজেদের তানগুলিকে মধ্য-ষড়্জে নিয়ে এসে পূর্ণ করে থাকেন। এই প্রক্রিয়ায় অনেক তান গড়ে ওঠে এবং শ্রোতারাও বিরক্তিবোধ করার অবসর পান ন্য।

## আদত, জিগর, হিসাব

উপরিউক্ত শব্দগুলি মুসলিম গায়কদের মুখে মাঝে-মাঝে শোনা যায়। শব্দগুলির অর্থ জানার কৌতূহল জাগাটা নিতান্তই স্বাভাবিক। 'আদত' মানে হলো ভালভাবে রিওয়াজ করে সুন্দর সুন্দর তান গ্রহণের সামর্থ্য। 'জিগর' মানে গীত ও গানের অঙ্গ স্বভাব আর 'হিসাব'-এর অর্থ হলো রাগ এবং তালের শাস্ত্রীয় নিয়ম।

## গীতরচনা

যে-কোন চীজ অর্থাৎ গানের মধ্যেই সঙ্গীতের নানান তত্ত্ব সুবিন্যস্তভাবে নিহিত থাকে। রাগের মধ্যে প্রযুক্ত স্বরগুলিকে যেখানে-সেখানে যেমনভাবে খুশি জুড়ে দিলে তা সঙ্গীত হয়ে ওঠে না। যে-কোন রাগে গীতরচনা করার সময় এই বিষয়গুলির দিকে মনোযোগ দেওয়া দরকার—(১) রাগের স্থূল রূপ, (২) কোন্-কোন্ অঙ্গকে কোথায় কোথায় রাখতে হবে, (৩) স্বরসঙ্গতিটি কী, (৪) কোন্‌টি মুক্ত স্বর এবং সেটিকে কোথায় বসাতে হবে, (৫) অমুক স্বর থেকে গান শুরু করলে একটি কল্পনা সম্পূর্ণ করার জন্য কতগুলি স্বর-বাক্য প্রয়োজন, (৬) বিশ্রান্তিস্থান কোন্‌টি, (৭) কোন্ বাক্যে কোন্ কোন্ স্বর আনা দরকার, (৮) কোন্ বাক্যটি কতটা দীর্ঘ হবে. (৯) গানের শব্দগুলির সঙ্গে ঐ বাক্যটির সম্বন্ধ কেমন হওয়া উচিত, (১০) তালের কোন্ ঠেকায় কোন্ ভাগটি আনতে হবে, ইত্যাদি। শিক্ষা দেওয়ার সময় বাক্যগুলিকে পৃথক পৃথক করে বোঝাতে হবে শিক্ষার্থীদের। গানের মধ্যভাগে যেখানে কিছু বাক্য এসে ষড়্জে মিলিত, সেই স্থানটি দেখিয়ে দিতে হবে তাদেরকে এবং নতুন বাক্য শুরু হয়ে গানের শেষ ভাগের সম্বন্ধ কীভাবে আবার মিলিত হচ্ছে প্রারম্ভিক ভাগের সঙ্গে—তা-ও দেখিয়ে দিতে হবে। অন্তরা কীভাবে শুরু হচ্ছে এবং অন্তরাকে ঐভাবে শুরু করার কারণ কী—তা-ও বুঝিয়ে বলতে হবে শিক্ষার্থীদের।

# হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি

॥ ভৈরব ঠাঠের অন্তর্গত অপ্রচলিত রাগসমূহ ॥

# ভৈরব ঠাঠ

## অপ্রচলিত রাগ (১৫)

| | |
|---|---|
| বঙ্গালভৈরব | মেঘরঞ্জনী |
| আনন্দভৈরব | গুণকরী বা গুণক্রী |
| সৌরাষ্ট্রটংক | জোগিয়া |
| অহীরভৈরব | দেবরঞ্জনী |
| শিবভৈরব, শিবমতভৈরব | বিভাস ( ভৈরব ঠাঠ ) |
| প্রভাত | ঝীলফ |
| ললিতপঞ্চম | গৌরী ( ভৈরব ঠাঠ ) |

জঙ্গুলা

# রাগ বঙ্গালভৈরব

ধপৌ মগৌ মরী সপৌ ধসৌ ধপৌ গমৌ রিসৌ।
বঙ্গালো ধাংশকঃ প্রাতর্নিত্যক্তো বক্রগো জনে ॥

—অভিনবরাগমঞ্জরীয়াম্

সংভেদঃ কিল ভৈরবস্য কথিতো বঙ্গালসংজ্ঞো বুধৈ-
রারোহেঽপ্যবরোহণে চ নিয়তং বর্জ্যো নিষাদস্বরঃ।
অন্যদ্ভৈরবতুল্যমেব সকলং বক্রোঽবরোহে তু গো
গায়ন্তি প্রচুরং প্রভাতসময়ে ষড্‌ভিঃ স্বরৈর্গায়কাঃ ॥

—রাগকল্পদ্রুমাঙ্কুরে

য়াহী ভৈরব রাগ মেঁ, সুর নিখাদ জব নাহিঁ।
বক্র হোয় গন্ধার সুর, কহত বঙ্গালা তাহি ॥

—রাগচন্দ্রিকাসার

বঙ্গালভৈরব ভৈরব ঠাঠ থেকে উৎপন্ন ভৈরবের এক রূপভেদ। এখানে নিষাদ স্বর সম্পূর্ণ বর্জনীয়, অতএব এ রাগের জাতি ষাড়ব-ষাড়ব। বাদী স্বর ধৈবত এবং সম্বাদীস্বর ঋষভ। অবরোহে গান্ধার বক্র হয়। গায়ন-সময় প্রাতঃকাল। 'সাধ্র' স্বর-সঙ্গতি রাগবাচক। 'বঙ্গালী' নামে আর-এক রাগের প্রচলন আছে, কিন্তু তা 'বঙ্গালভৈরব' থেকে একেবারেই পৃথক একটি রাগ। ভৈরবেরই আর-এক প্রকার বলে এ-রাগে ভৈরব-অঙ্গ প্রধান।

---

॥ আরোহাবরোহ-স্বরূপ ॥

সা র্রে, গ ম, প, ধ্র, সা। সা ধ্র, প, ম প গ ম, র্রে সা।

